না উনি যে সে সব বাজারে পাওয়া গিয়েছিল এবং বহু কেলেঙ্কারী হয়েছিল। উনি বলে গেলেন পরীক্ষা চলেছিল ও রেজাল্ট ভালভাবে বের হল তাহলে খাতাগুলি কোথায় পাওয়া গেল, কার আমলে হল? সুতরাং কি করে বলছেন উনি যে সব কিছু পরিচালনা সুষ্ঠুভাবে হচ্ছে। সুতরাং একটা একটা করে খবরের কাগজে, এই বিধানসভাতেও পরীক্ষার ব্যাপারে, ছাত্রদের ব্যাপারে বিভিন্ন তারিখে কথা উঠেছে, বিভিন্ন সদস্য তা প্রকাশ করেছেন এবং আজকে একটু একত্রিত করে আলোচনা করার কথা ছিল কিন্তু হলনা। কারণ পার্থবাবুও এমনভাবে বক্তৃতা দিয়ে গেলেন যে বাস্তব কথাগুলি এড়িয়ে অসত্য কথা বলে চলে গেলেন। তিনি বললেন ঐ প্রাথমিক শিক্ষকদেরকে যারা আইন অমান্য করেছিল সেদিন তাদের সঙ্গে নাকি কথা বলেছিলেন কিন্তু তিনি বললেন না যে তাদের জানিয়েছিলেন কখন। আইন অমান্য যেদিন হবে তার আগের দিন সন্ধ্যা ৬টার সময় জানিয়েছিলেন যখন তারা বিভিন্ন মফস্বল থেকে কলকাতায় উপস্থিত হয়েছিল। এটা কি আলোচনা, এটা কি জানানো? পার্থবাবু শিক্ষক নিযুক্ত করা সম্বন্ধে বলে গেলেন কোন ক্যাটাগোরির স্কুল নাকি কংগ্রেসি আমলে হয়েছিল কিন্তু এখন আবার ঐ স্কুলগুলিতে পাঠাচ্ছেন দু'একজন শিক্ষক নিযুক্ত করে। আমি মালদা জেলার কথা বলছি, দুর্গাবাবু চিঠি দিয়ে পাঠিয়েছিলেন মন্ত্রী মহাশয়ের কাছে, মন্ত্রী মহাশয় সেই অ্যাপয়েন্টমেন্ট অ্যাপ্রুভ করেছেন। তারপর স্কুলে আর ঢুকতে পারছেনা। তার মানে স্কুল খুঁজে পাচ্ছে না কোথায় স্কুল অর্থাৎ সে স্কুল তারা চেনেনা। যারা ঐ সব স্কুল অর্গানাইজ করেছিল অ্যাকচুয়ালি তারাই কিন্তু ঢুকতে দিচ্ছে না। কেন দিচ্ছে না, কোর্টে মামলা আছে, সেই মামলা চলছে। সুতরাং তাদের বক্তব্য হচ্ছে মামলা শেষ না হওয়া পর্যন্ত ঢুকতে দেওয়া হবে না। এই তো নমুনা অ্যাপয়েন্টমেন্ট কোথায় হয়েছে, কোথায় স্কুল হয়েছে? দু'হাজার - তিন হাজার ঘোষণা করেছিলেন কটা স্কুল হয়েছে বললেন না তো লিস্ট দিয়ে। তারপর অধিগ্রহণ করলেন বিশ্ববিদ্যালয়। আমি বলছি বীরেনবাবুকে যে এই প্রস্তাব আপনারা সমর্থন করে নিন তাহলে মান বাঁচবে আপনাদের। আমি জানি ভোটের জোরে এটা নাকচ করবেন। কিন্তু যে কথাবার্তা এখানে হল তাতে পণ্ডিত মুর্খ বলেছে যে ব্যাখ্যা দিয়েছেন এই পণ্ডিত মুর্খ কথাটার আমি প্রতিবাদ করছি, পণ্ডিত মুর্খ ব্যবহার করা একটা মন্ত্রীর পক্ষে শোভনীয় নয়। এই প্রস্তাব সম্মত প্রস্তাব। মন্ত্রী মহাশয়রা থিয়োরিটিক্যাল কথাবার্তা বলে গেলেন, প্র্যাকটিক্যাল কথা বলেননি, এই প্রস্তাব উপযুক্ত প্রস্তাব আমি আশা করি বিচার বিবেচনা করে এই প্রস্তাবকে আপনারা সমর্থন করবেন। এই বলে আপনারা যে সমস্ত কথা বলেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Rajani Kanta Doloi that — "পশ্চিমবঙ্গ বিধানসভা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, বর্তমান সরকার শিক্ষাক্ষেত্রে পশ্চিমবঙ্গের মানুষকে এক অনিশ্চয়তের পথে নিয়ে চলেছে। প্রাথমিক শিক্ষা থেকে শুরু করে বিশ্ববিদ্যালয়ের শিক্ষাক্ষেত্রে পর্যন্ত প্রতিটি স্তরে অস্থিরতা, অব্যবস্থা এবং প্রশাসনিক অচল অবস্থা শিক্ষার মূলে কুঠারাঘাত করছে। শিক্ষার ক্ষেত্রে ত্রিভাষা নীতি ও স্নাতক পর্যায়ে ইংরাজী ও বাংলাকে ঐচ্ছিক করার সিদ্ধান্ত দেশকে আত্মহননের পথে এগিয়ে নিয়ে চলেছে। বস্তুত শিক্ষক ও শিক্ষাকে ধ্বংস

করার এক পরিকল্পনা বর্তমান সরকারের কর্ম পদ্ধতির মধ্যে লক্ষ করা যাচ্ছে। তাই এই সভার অভিমত এইযে, শিক্ষার মান উন্নয়ন, বিকাশ তথা প্রশাসনিক স্থিতবস্থা রক্ষার জন্য প্রয়োজনীয় সুচিন্তিত ও বাস্তবসম্মত সিদ্ধান্ত গ্রহণ করা হোক।"

was then put and lost

## Adjournment.

The House was then adjourned at 6.27 p.m. till 1 p.m. on Monday the 10th September, 1979 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
## (Official Report)

Vol : 71-No-1, (Seventy One Session) (August-September, 1979)

(The 27th, 28th, 29th, 30th, 31st August 1979 & 3rd, 4th, 5th, 6th and 7th September, 1979)

**Bills**



**Discussion on the Bengal Electricity Duty (Amendment) Bill, 1979.**

**Laying of Ordinance**